বাংলাদেশ মাদ্‌রাসা শিক্ষা বোর্ডের নতুন সিলেবাস অনুযায়ী
দাখিল ৬ষ্ঠ ও ৭ম শ্রেণীর ছাত্র-ছাত্রীদের জন্য সংকলিত

پنج گنج

# পাঞ্জেগাঞ্জ
# বা
# আযীযুত্ব ত্বালিবীন

বাংলা সংস্করণ
(দাখিল ৬ষ্ঠ ও ৭ম শ্রেণীর জন্য)

সংকলনে

মাওলানা মুহাম্মদ যুবায়ের
ভূতপূর্ব মুহাদ্দিস জামিয়া ইসলামিয়া ময়মনসিংহ
আরবী নাহু ও সরফের অভিজ্ঞ শিক্ষক এবং বহু গ্রন্থ প্রণেতা

সম্পাদনায়
মাওলানা মোহাম্মদ মোস্তফা এম. এম.

প্রকাশনায়

ইসলামিয়া কুতুবখানা
৩০/৩২, নর্থব্রুক হল রোড, বাংলাবাজার, ঢাকা-১১০০

**প্রকাশক**

মাওলানা মোহাম্মদ মোস্তফা
৩০/৩২, নর্থব্রুক হল রোড,
বাংলাবাজার, ঢাকা-১১০০



**মূল্য : ৫৪ ০০ টাকা মাত্র**
[বাংলাদেশ পুস্তক প্রকাশক ও বিক্রেতা সমিতি কর্তৃক নির্ধারিত]

**মুদ্রণে**

জনতা প্রিন্টিং প্রেস
৩৮, বাংলাবাজার,ঢাকা-১১০০

# উস্তাদগণের খেদমতে বিনীত আবেদন

আল-হামদুলিল্লাহ মাতৃভাষার মাধ্যমে দীনি ইলম শিক্ষার চর্চা এখন আলিয়া ও কওমী এ উভয় ধারার মাদ্‌রাসায় ব্যাপকভাবে সমাদৃত। আর তাতে নব-সংযোজন হিসেবে এ 'আযীযুত্ব ত্বালিবীন বা পাঞ্জেগাঞ্জ' নামক আরবী সরফের কিতাবটি যোগ করতে পেরে আল্লাহর দরবারে শুকরিয়া আদায় করছি। আশা করি, নিম্নবর্ণিত বৈশিষ্ট্যাবলী লক্ষ্য রেখে একে সবাই গ্রহণ করে নেবেন।

## বৈশিষ্ট্যাবলী

১. সরফের সবগুলো বহছ প্রাক আকারে লেখা হয়েছে, যেন ছাত্রদের তা আয়ত্তে আনা সহজ হয়।

২. পাঞ্জেগাঞ্জের নিছক অনুবাদ না করে তাতে ছাত্রদের অধিক উপকারের ইচ্ছায় প্রয়োজনীয় সংযোজন ঘটানো হয়েছে।

৩. ছাত্রদের জন্য সরফের জটিল বিষয়গুলো সহজ হওয়ার লক্ষ্যে স্থানে স্থানে মূল গ্রন্থের ধারায় কিছু কিছু ব্যতিক্রম ঘটানো হয়েছে। যেমন, কায়দা-কানুনসমূহ পূর্বে উল্লেখ করে এরপর সীগাহসমূহ বর্ণনা করা হয়েছে।

৪. ছাত্রদের বয়স ও আরবী ব্যাকরণের জটিলতা এ উভয় দিক লক্ষ্য করে যথাসম্ভব সহজ-সরল ও প্রাঞ্জল ভাষায় সকল আলোচনা লেখা হয়েছে।

৫. প্রতিটি বাক্যে সহজ ও শুদ্ধ বাংলা ব্যবহার করা হয়েছে, যেন বাংলা ভাষার ব্যবহারে কোন দুর্বলতা না থাকে।

মূলত ছাত্রসমাজের খেদমত করার লক্ষ্যে লিখিত এ গ্রন্থ আশা করি, সবার নিকট আযীযুন্ নুহাত -এর ন্যায় ব্যাপকভাবে সমাদৃত হবে।

**— মুহাম্মদ যুবায়ের**
অনুবাদক ও সংযোজক

## পাঞ্জেগাঞ্জ গ্রন্থকারের সংক্ষিপ্ত জীবনী

ফারসী ভাষায় লিখিত পাঞ্জেগাঞ্জ কিতাবটির লেখক কে তা নিশ্চিতভাবে জানা যায়নি। লেখক নিজেকে গোপন রেখে দীনের খেদমত করার মানসে নিজের নাম কোথাও উল্লেখ করেননি। তবে কেউ কেউ অনুমান করেছেন যে, তিনি 'মীযানুস্‌সরফ' কিতাবেরও লেখক। অনুমান সঠিক হলে লেখকের নাম মুহাম্মদ ইবনে মুস্তফা ইবনে হাসান। তাঁর জন্ম তারিখ ও জন্মস্থান সম্পর্কে কিছুই জানা যায়নি। তবে এতটুকু জানা যায় যে, তিনি ৯১১ হিজরী সনে ইন্তেকাল করেন। আল্লাহ তা'আলা তাঁর এই নীরব খেদমতকে কবুল করেছেন। এ উপমহাদেশের প্রত্যেকটি মাদ্‌রাসার প্রতিটি আরবী শিক্ষার্থী ছাত্র-ছাত্রী তাঁর এ অমূল্য কিতাব হতে জ্ঞান অর্জন করছে।

মোগল আমলে ফারসী রাজভাষা হওয়ার কারণে ফারসীতে রচিত এ সকল কিতাবাদি এ উপমহাদেশে প্রচলিত হয়। পরবর্তীতে উর্দূ ভাষার প্রচলন হলে মাওলানা আযীযুল্লাহ গোরী এ কিতাবটি উর্দূ ভাষায় রূপান্তরিত করেন এবং ইহার নাম রাখেন عَزِيْزُ الطَّالِبِيْنَ (আযীযুত্ব ত্বালেবীন)।

## প্রাসঙ্গিক আলোচনা

تَعْرِيْفُ عِلْمِ الصَّرْفِ **(ইলমুস্‌সরফ -এর পরিচয়) :**

**আভিধানিক অর্থ :** صَرْفٌ (সারফুন) শব্দের অর্থ– ঘুরানো, ফেরানো, পরিবর্তন হওয়া, রূপান্তর করা ইত্যাদি। যেহেতু عِلْمُ الصَّرْفِ (ইলমুস্‌সরফ) -এর মধ্যে শব্দের পরিবর্তন ও রূপান্তরের পদ্ধতি নিয়ে আলোচনা করা হয়, সে জন্য এ শাস্ত্রকে عِلْمُ الصَّرْفِ বলে নামকরণ করা হয়েছে।

**পারিভাষিক অর্থ :** যে শাস্ত্র শিক্ষা করলে আরবী ভাষার শব্দ গঠন, শ্রেণীবিন্যাস, রূপান্তর ও পরিবর্তন-পরিবর্ধন সম্পর্কে জ্ঞান অর্জন করা যায়, তাকে عِلْمُ الصَّرْفِ বলে। যেমন– نَصَرَ (সে সাহায্য করল) ইহা فِعْل مَاضِى -এর রূপ।

উল্লেখ্য যে, উপরোক্ত পরিবর্তনকে আরবীতে تَصْرِيْفٌ বা রূপান্তর বলে। আর এ রূপান্তর পদ্ধতির শাস্ত্রকেই عِلْمُ الصَّرْفِ (পদ প্রকরণ শাস্ত্র) বলে।

مَوْضُوْعُ عِلْمِ الصَّرْفِ **(ইলমুস্‌সরফ -এর আলোচ্য বিষয়) :** مُتَصَرِّفٌ বা রূপান্তরযোগ্য শব্দাবলীই হচ্ছে عِلْمُ الصَّرْفِ -এর আলোচ্য বিষয়। আর غَيْرُمُتَصَرِّفٍ বা রূপান্তর অযোগ্য শব্দাবলী পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ, একবচন, দ্বিবচন, বহুবচন সর্বাবস্থায় একই রূপ থাকে, এগুলোর শাব্দিক কোন রূপান্তর ঘটে না। তাই একমাত্র রূপান্তরযোগ্য শব্দাবলীই 'ইলমুসস্‌রফ' -এর আলোচ্য বিষয়।

غَرَضُ عِلْمِ الصَّرْفِ **(ইলমুস্‌সরফ -এর উদ্দেশ্য) :** রূপান্তরযোগ্য আরবী শব্দাবলী বিশুদ্ধরূপে তথা নির্ভুলভাবে লেখা, পড়া ও বলার যোগ্যতা অর্জন করাই হল عِلْمُ الصَّرْفِ - এর উদ্দেশ্য।

وَجْهُ التَّسْمِيَةِ **(নামকরণের কারণ) :** এ কিতাবটির নাম 'পাঞ্জেগাঞ্জ' রাখার কারণ হল, پَنْج گَنْج নামটি দু'টি ফারসী শব্দের সমন্বয়ে গঠিত হয়েছে, একটি پَنْج অর্থ– পাঁচ ; আর অপরটি گَنْج অর্থ– ধনাগার। যেহেতু এ কিতাবটি পাঁচটি অধ্যায়ে বিভক্ত এবং প্রতিটি অধ্যায়ে পাঁচটি করে পরিচ্ছেদ রয়েছে, তাই উক্ত পাঁচটি অধ্যায়ের পাঁচটি পরিচ্ছেদের দিকে লক্ষ্য করেই এ কিতাবটির নাম پَنْج گَنْج (পাঞ্জেগাঞ্জ) বা পঞ্চ ধনাগার নামে নামকরণ করা হয়েছে।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

اَلْحَمْدُ لِلّٰهِ عَلٰى مَاخَلَقَ الْاِنْسَانَ وَاَنْطَقَ لَهُ اللِّسَانَ بِكَلِمَاتٍ مُؤْتَلِفَةٍ مِنْ لُغَاتٍ مُخْتَلِفَةٍ لِيُعَبِّرَ بِهَا عَمَّا فِي الصُّدُوْرِ مِنَ الْحَاجَاتِ فِىْ مَجَارِىْ الْاُمُوْرِ وَالْعَادَاتِ وَالصَّلٰوةُ عَلٰى رَسُوْلِهٖ مُحَمَّدٍ سَيِّدِ الْبَشَرِ الْمَخْصُوْصِ بِطِيْبِ النَّشْرِ وَعَلٰى اٰلِهٖ وَاَصْحَابِهٖ دُعَاةِ الْاَنَامِ وَهُدَاةِ الْاِسْلَامِ .

পরম করুণাময় অতি দয়ালু আল্লাহর নামে আরম্ভ করছি

সমস্ত প্রশংসা একমাত্র আল্লাহ তা'আলার জন্য। যিনি মানব জাতিকে সৃষ্টি করে তাদেরকে কথা বলার ক্ষমতা দান করেছেন। যার সাহায্যে মানুষ বিভিন্ন ভাষায় সুন্দর শব্দাবলী প্রয়োগ করে তাদের মনের ভাব প্রকাশ করতে পারে। মানব জাতির নেতা, বিশ্বের সর্বত্র ছড়িয়ে থাকা সুঘ্রাণের একমাত্র আঁধার, আল্লাহর প্রেরিত রাসূল হযরত মুহাম্মদ (সা:) -এর ওপর এবং মানব সম্প্রদায়কে কল্যাণের প্রতি আহবানকারী ও ইসলামের পথ প্রদর্শনকারী তাঁর পরিবার-পরিজন এবং সহচরবৃন্দের ওপর আল্লাহর পক্ষ হতে অফুরন্ত শান্তি ও রহমত বর্ষিত হোক।

**উল্লেখ্য যে,** এ কিতাবের বিভিন্ন অধ্যায় ও পরিচ্ছেদে আরবী শব্দের রূপান্তর সম্পর্কে আলোচনা করা হয়েছে। কিতাবটিতে সর্বমোট পাঁচটি অধ্যায় রয়েছে এবং প্রতিটি অধ্যায়ে পাঁচটি করে পরিচ্ছেদ রয়েছে। আর প্রয়োজন ও গুরুত্ব অনুসারে প্রত্যেকটি অধ্যায় ও পরিচ্ছেদ যেন এক একটি ধনাগার, তাই কিতাবটির নাম 'পাঞ্জেগাঞ্জ' বা পঞ্চ ধনাগার।

## اَلْبَابُ الْاَوَّلُ

## প্রথম অধ্যায়

এ অধ্যায়ে فِعْل (ক্রিয়া) ও اِسْم (বিশেষ্য) সমূহের রূপান্তর সম্পর্কে আলোচনা করা হয়েছে। এ অধ্যায়ে পাঁচটি فَصْل (পরিচ্ছেদ) রয়েছে। যথা—

১. اَلْفَصْلُ الْاَوَّلُ **(প্রথম পরিচ্ছেদ)** : এ পরিচ্ছেদে مَاضِى বা অতীতকালীন ক্রিয়া সম্পর্কে আলোচনা করা হয়েছে।

২. اَلْفَصْلُ الثَّانِىْ **(দ্বিতীয় পরিচ্ছেদ)** : এ পরিচ্ছেদে مُسْتَقْبِل বা ভবিষ্যৎকালীন ক্রিয়া সম্পর্কে আলোচনা করা হয়েছে।

৩. اَلْفَصْلُ الثَّالِثُ **(তৃতীয় পরিচ্ছেদ)** : এ পরিচ্ছেদে اَمْر বা আদেশসূচক ক্রিয়া এবং نَهِى বা নিষেধাজ্ঞাসূচক ক্রিয়া সম্পর্কে আলোচনা করা হয়েছে।

৪. اَلْفَصْلُ الرَّابِعُ **(চতুর্থ পরিচ্ছেদ)** : এ পরিচ্ছেদে اِسْم فَاعِل বা কর্তৃবাচক বিশেষ্য এবং اِسْم مَفْعُوْل বা কর্মবাচক বিশেষ্য সম্পর্কে আলোচনা করা হয়েছে।

৫. اَلْفَصْلُ الْخَامِسُ **(পঞ্চম পরিচ্ছেদ)** : এ পরিচ্ছেদে خَاصِيَاتُ الْاَبْوَابِ বা বাবসমূহের বৈশিষ্ট্যাবলী এবং সেগুলোর সাথে সংশ্লিষ্ট বিষয়াবলী সম্পর্কে আলোচনা করা হয়েছে।

উল্লেখ্য যে, এ অধ্যায়ের পাঁচটি পরিচ্ছেদের বিষয়বস্তু পাঞ্জেগাঞ্জ গ্রন্থকারের فَاتِحَةُ الْمَصَادِرِ (ফাতিহাতুল মাসাদির) নামক কিতাবের প্রথম অধ্যায়ে বর্ণনা করা হয়েছে, তাই কিতাবটি অধিক দীর্ঘ হয়ে যাওয়ার আশঙ্কায় এখানে উহার আলোচনা পরিত্যাগ করা হয়েছে।

# اَلْبَابُ الثَّانِىْ

# দ্বিতীয় অধ্যায়

এ অধ্যায়ে সমস্ত اِسم (বিশেষ্য) ও فِعْل (ক্রিয়া).-এর جِنْس বা জাতির পরিচয় এবং সেগুলোর تَصْرِيْف বা রূপান্তর প্রক্রিয়া সম্পর্কে আলোচনা করা হয়েছে। এ অধ্যায়েও পাঁচটি فَصْل (পরিচ্ছেদ) রয়েছে।

## اَلْفَصْلُ الْاَوَّلُ : প্রথম পরিচ্ছেদ

اِسْم ও فِعْل- এর جِنْس **বা জাতিগত প্রকারভেদ এবং সেগুলোর পরিচিতি :** সমস্ত اَفْعَال مُتَصَرِّفَه (রূপান্তরযোগ্য ক্রিয়াসমূহ) ও اَسْمَاء مُتَمَكِّنَه (যের, যবর, পেশ অথবা তিন প্রকার তানবীন গ্রহণকারী বিশেষ্যসমূহ) চার প্রকার। যথা—

১. صَحِيْح (সহীহ) বা বিশুদ্ধ শব্দ, ২. مَهْمُوْز (মাহমূয) বা হামযা বিশিষ্ট শব্দ, ৩. مُعْتَل (মু'তাল) বা স্বরবর্ণ বিশিষ্ট শব্দ, ৪. مُضَاعَف (মুযা'আফ) বা এক জাতীয় বিশুদ্ধ দু' অক্ষর বিশিষ্ট শব্দ।

**১. صَحِيْح -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরে حَرْف عِلَّت (স্বরবর্ণ), হামযা ও একই জাতীয় দু'টি বিশুদ্ধ অক্ষর থাকবে না, তাকে صَحِيْح (বিশুদ্ধ শব্দ) বলে। যেমন– ضَرَبَ (সে একজন পুরুষ প্রহার করল), بَعْثَرَ (সে একজন পুরুষ উত্তেজিত হল), رَجُلٌ (একজন পুরুষ), جَعْفَرٌ (ছোট নদী-নালা), سَفَرْجَلٌ (ডুমুর)।

**২. مَهْمُوْز -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরের কোন একটি অক্ষর هَمْزَه হয়, তাকে مَهْمُوْز (হামযা বিশিষ্ট শব্দ) বলে। যেমন– اَمَرَ (সে একজন পুরুষ আদেশ করল), رَأْسٌ (মাথা)।

* **مَهْمُوْز -এর প্রকারভেদ :** مَهْمُوْز তিন প্রকার। যথা— ক. مَهْمُوْز فَا (মাহমূযে ফা) বা আদ্যবর্ণ হামযাযুক্ত, খ. مَهْمُوْز عَيْن (মাহমূযে আইন) বা মধ্যবর্ণ হামযাযুক্ত, গ. مَهْمُوْز لَام (মাহমূযে লাম) বা অন্তবর্ণ হামযাযুক্ত।

**ক. مَهْمُوْز فَا -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরের فَاء كَلِمَه বা প্রথমটি هَمْزَه হয়, তাকে مَهْمُوْز فَا (আদ্যবর্ণ হামযাযুক্ত) বলে। যথা– اَمَرَ (সে আদেশ করল), اَمْرٌ (আদেশ)।

**খ. مَهْمُوْز عَيْن -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরের عَيْن كَلِمَه বা দ্বিতীয়টি هَمْزَه হয়, তাকে مَهْمُوْز عَيْن (মধ্যবর্ণ হামযাযুক্ত) বলে। যথা– سَأَلَ (সে জিজ্ঞাসা করল), رَأْسٌ (মাথা)।

**গ. مَهْمُوْز لَام -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরের لَام كَلِمَه বা তৃতীয়টি هَمْزَه হয়, তাকে مَهْمُوْز لَام (অন্তবর্ণ হামযাযুক্ত) বলে। যথা– قَرَأَ (সে পড়ল), قِرْءٌ (পড়া)।

৩. مُعْتَل-এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরে حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে مُعْتَل (স্বরবর্ণ বিশিষ্ট শব্দ) বলে। যেমন– وَعَدَ (সে একজন পুরুষ অঙ্গীকার করল), قَوْلٌ (কথা)।

* مُعْتَل-এর প্রকারভেদ : مُعْتَل প্রথমত দু' প্রকার। যথা—

১. مُعْتَل بَيك حَرْف (মু'তালে ব-এক হরফ) বা একটি স্বরবর্ণ বিশিষ্ট শব্দ।

২. مُعْتَل بَدُو حَرْف (মু'তালে ব-দূ হারফ) বা দু'টি স্বরবর্ণ বিশিষ্ট শব্দ।

১. مُعْتَل بَيك حَرْف-এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের কোন একটি অক্ষর حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে مُعْتَل بَيك حَرْف (একটি স্বরবর্ণ বিশিষ্ট শব্দ) বলে। যেমন– وَرِمَ (উহা ফুলে গেল), وَرْدٌ (গোলাপ ফুল)।

* مُعْتَل بَيك حَرْف-এর প্রকারভেদ : مُعْتَل بَيك حَرْف তিন প্রকার। যথা — ক. مُعْتَل فَا (মু'তালে ফা) বা আদ্যবর্ণ স্বরবর্ণযুক্ত। খ. مُعْتَل عَيْن (মু'তালে আইন) বা মধ্যবর্ণ স্বরবর্ণযুক্ত। গ. مُعْتَل لَام (মু'তালে লাম) বা অন্তবর্ণ স্বরবর্ণযুক্ত।

ক. مُعْتَل فَا-এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের فَاء كَلِمَه বা প্রথমটি حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে معتل فا (আদ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বলে। ইহার অপর নাম مِثَال (মিছাল)।

ইহা আবার দু' প্রকার : ১. যদি فَاء كَلِمَه বা প্রথম অক্ষরটি وَاو হয়, তবে তাকে مِثَال وَاوِى (মিছালে ওয়াবী) বলে। যেমন–وَعَدَ (সে একজন পুরুষ অঙ্গীকার করল), وَعْدٌ (অঙ্গীকার)।

২. আর যদি فَاء كَلِمَه বা প্রথম অক্ষরটি يَاء হয়, তবে তাকে مِثَال يَائِى (মিছালে ইয়াঈ) বলে। যেমন– يَسَرَ (সে জুয়া খেলেছে), يَسْرٌ (জুয়া)।

খ. مُعْتَل عَيْن-এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের عَيْن كَلِمَه বা দ্বিতীয়টি حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে مُعْتَل عَيْن (মধ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বলে। ইহার অপর নাম اَجْوَف (আজওয়াফ)।

ইহাও দু' প্রকার : ১. যদি عَيْن كَلِمَه বা দ্বিতীয় অক্ষরটি وَاو হয়, তবে তাকে اَجْوَف وَاوِى (আজওয়াফে ওয়াবী) বলে। যেমন– قَالَ (সে বলল), ইহা মূলত قَوَلَ ছিল। قَوْلٌ (কথা)।

২. আর যদি عَيْن كَلِمَه বা দ্বিতীয় অক্ষরটি يَاء হয়, তবে তাকে اَجْوَف يَائِى (আজওয়াফে ইয়াঈ) বলে। যেমন– بَاعَ (সে বিক্রয় করল), ইহা মূলত بَيَعَ ছিল। بَيْعٌ (বিক্রয় করা)।

গ. مُعْتَل لَام-এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের لَام كَلِمَه বা তৃতীয়টি حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে مُعْتَل لَام (অন্তবর্ণ স্বরবর্ণযুক্ত) বলে। ইহার অপর নাম نَاقِص (নাকিস)।

ইহাও দু'প্রকার : ১. যদি لَام كَلِمَه বা তৃতীয় অক্ষরটি وَاو হয়, তবে তাকে نَاقِص وَاوِى (নাকিসে ওয়াবী) বলে। যেমন– دَعَا (সে ডাকল), ইহা মূলত دَعَوَ ছিল। دَلْوٌ (বালতি)।

২. আর যদি لَام كَلِمَه বা তৃতীয় অক্ষরটি يَاء হয়, তবে তাকে نَاقِص يَائِى (নাকিসে ইয়াঈ) বলে। যেমন- رَمٰى (সে নিক্ষেপ করল), ظَبْىٌ (হরিণ)।

মূল অক্ষরে কখনো اَلِف আসে না, তাই কখনো কোন শব্দকে اَلِفِى বলা হবে না।

উল্লেখ্য যে, نَاقِص وَاوِى -এর ব্যবহার সচরাচর বাবে نَصَرَ ، سَمِعَ হতে হয়ে থাকে, তবে نَاقِص يَائِى -এর ব্যবহার সচরাচর বাবে ضَرَبَ হতে হয়ে থাকে।

২. مُعْتَل بَدُوْ حَرْف -এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের কোন দু'টি অক্ষর حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে مُعْتَل بَدُوْحَرْف (দু'টি স্বরবর্ণ বিশিষ্ট শব্দ) বলে। ইহার অপর নাম لَفِيْف (লাফীফ)।

* مُعْتَل بَدُوْ حَرْف -এর প্রকারভেদ : مُعْتَل بَدُوْ حَرْف দু' প্রকার। যথা— ক. لَفِيْف مَفْرُوْق (লাফীফে মাফরূক) বা পৃথক স্বরবর্ণযুক্ত। খ. لَفِيْف مَقْرُوْن (লাফীফে মাকরূন) বা সংযুক্ত স্বরবর্ণযুক্ত।

ক. لَفِيْف مَفْرُوْق -এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের فَاء كَلِمَه ও لَام كَلِمَه বা প্রথম ও তৃতীয় অক্ষরদ্বয় حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে لَفِيْف مَفْرُوْق (পৃথক স্বরবর্ণযুক্ত) বলে। যেমন- وَشٰى (সে কাপড় কারুকার্য করেছে), وَحْىٌ (প্রত্যাদেশ)

উল্লেখ্য যে, لَفِيْف مَفْرُوْق -এর ব্যবহার সচরাচর বাবে ضَرَبَ ، حَسِبَ ، سَمِعَ হতে হয়ে থাকে।

খ. لَفِيْف مَقْرُوْن -এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের فَاء كَلِمَه ও عَيْن كَلِمَه বা প্রথম ও দ্বিতীয় অক্ষরদ্বয় حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকে لَفِيْف مَقْرُوْن ( সংযুক্ত স্বরবর্ণ) বলে। যেমন- وَيْلٌ (সে হায় হায় করে ওঠল), يَوْمٌ (দিন)। অথবা মূল অক্ষরের عَيْن كَلِمَه ও لَام كَلِمَه বা দ্বিতীয় ও তৃতীয় অক্ষরদ্বয় حَرْف عِلَّت (স্বরবর্ণ) হয়, তাকেও لَفِيْف مَقْرُوْن বলে। যেমন- طَوٰى (সে ভাঁজ করল), طَىٌّ (ভাঁজ করা)।

উল্লেখ্য যে, لَفِيْف مَقْرُوْن -এর ব্যবহার সচরাচর বাবে ضَرَبَ ও سَمِعَ হতে হয়ে থাকে।

৪. مُضَاعَف -এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরে একজাতীয় দু'টি حَرْف صَحِيْح বা বিশুদ্ধ হরফ হয়, তাকে مُضَاعَف (এক জাতীয় বিশুদ্ধ দু' অক্ষর বিশিষ্ট শব্দ) বলে। যেমন- فَرَّ (সে একজন পুরুষ পালাল), سَبَبٌ (কারণ)।

* مُضَاعَف -এর প্রকারভেদ : مُضَاعَف দু' প্রকার। যথা— ক. مُضَاعَف ثُلَاثِى (মুযা'আফে ছুলাছী) বা ত্রিবর্ণিক দ্বিরুক্ত। খ. مُضَاعَف رُبَاعِى (মুযা'আফে রুবা'ঈ) বা চৌবর্ণিক দ্বিরুক্ত।

ক. مُضَاعَف ثُلَاثِى -এর পরিচয় : যে শব্দের মূল অক্ষরের عَيْن كَلِمَه ও لَام كَلِمَه বা দ্বিতীয় ও তৃতীয় অক্ষরদ্বয় একই জাতীয় দু'টি حَرْف صَحِيْح বা বিশুদ্ধ হরফ হবে, তাকে مُضَاعَف ثُلَاثِى (ত্রিবর্ণিক দ্বিরুক্ত) বলে। যেমন- فَرَّ (সে একজন পুরুষ পালাল), عَدَّ (সে গণনা করল)। এগুলো মূলত فَرَرَ ও عَدَدَ ছিল।

**খ. مُضَاعَف رُبَاعِي -এর পরিচয় :** যে শব্দের মূল অক্ষরের فَاء كَلِمَه ও প্রথম لَام كَلِمَه বা প্রথম ও তৃতীয় অক্ষরদ্বয় এবং عَيْن كَلِمَه ও দ্বিতীয় لَام كَلِمَه বা দ্বিতীয় ও চতুর্থ অক্ষরদ্বয় এক জাতীয় حَرْف صَحِيْح বা বিশুদ্ধ হরফ হয়, তাকে مُضَاعَف رُبَاعِي (চৌবর্ণিক দ্বিরুক্ত) বলে। যেমন– زَلْزَلَ (কাঁপিয়ে তুলল), ذَبْذَبَ (সে দ্বিধা করল)। কখনো একই كَلِمَه বা শব্দতে একাধিক جِنْس পরিলক্ষিত হয়, যেমন– رُؤْيَةٌ (দেখা)। এ শব্দটির দ্বিতীয় অক্ষরে هَمْزَه হয়েছে, তাই ইহা مَهْمُوْز عَيْن আবার তৃতীয় অক্ষরে يَاء হয়েছে, তাই ইহা نَاقِص يَائِي ; এ ধরনের جِنْس -কে جِنْس مُرَكَّب (জিনসে মুরাক্কাব) বলা হয়।

**বি: দ্র:** শিক্ষার্থীদের সুবিধার্থে নিম্নে اَسْمَاء مُتَمَكِّنَه ও اَفْعَال مُتَصَرِّفَه -এর প্রকারভেদ ছকের মাধ্যমে দেখানো হল—




## অনুশীলনী

১. جِنْس বা জাতি হিসেবে اِسْم ও فِعْل কত প্রকার ও কি কি ? বর্ণনা কর।
২. صَحِيْح কাকে বলে ? উদাহরণসহ লিখ।
৩. مَهْمُوْز কাকে বলে ? উহা কত প্রকার ও কি কি ? উদাহরণসহ আলোচনা কর।
৪. مُعْتَل কাকে বলে ? উহা কত প্রকার ও কি কি ? উদাহরণসহ বিস্তারিত আলোচনা কর।
৫. مُعْتَل بَيك حَرْف কত প্রকার ও কি কি ? উদাহরণসহ পরিচয় দাও।
৬. مُعْتَل بَدُو حَرْف কত প্রকার ও কি কি ? উদাহরণসহ বিস্তারিত আলোচনা কর।
৭. مُضَاعَف কাকে বলে ? উহা কত প্রকার ও কি কি ? উদাহরণসহ লিখ।
৯. جِنْس مُرَكَّب কাকে বলে ? উদাহরণসহ লিখ।

## اَلْفَصْلُ الثَّانِىْ : দ্বিতীয় পরিচ্ছেদ

## تَصْرِيْفُ الْمَهْمُوْزِ : মাহমূয -এর রূপান্তর

مَهْمُوْز (হামযা বিশিষ্ট শব্দ) -এর রূপান্তর বিশেষ কতিপয় স্থান ব্যতীত সকল ক্ষেত্রেই صَحِيْح -এর রূপান্তরের ন্যায়ই হয়। তবে যে কয়টি স্থানে পার্থক্য হয়, সেগুলো নিম্নের নিয়ম-কানুন অনুযায়ী রূপান্তরিত হয়—

**প্রথম নিয়ম :** اِسْم অথবা فِعْل -এর মধ্যে যদি একটি হামযা সাকিন হয়, তবে হামযাটিকে তার পূর্বের অক্ষরের হরকত অনুযায়ী حَرْف عِلَّت (স্বরবর্ণ) দ্বারা পরিবর্তন করা যায়। অর্থাৎ পূর্বের অক্ষরে فَتْحَة (যবর) থাকলে হামযাটিকে اَلِف দ্বারা পরিবর্তন করা যায়। যেমন– رَاسٌ (মাথা), يَاخُذُ (সে ধরে)। এ দু'টো মূলত رَأْسٌ ও يَأْخُذُ ছিল। আর যদি পূর্বের অক্ষরে ضَمَّة (পেশ) থাকে, তাহলে হামযাটিকে وَاو দ্বারা পরিবর্তন করা যায়। যেমন– بُوْسٌ (যুদ্ধ), يُوْخَذُ (সে ধৃত হবে)। এ দু'টো মূলত يُؤْخَذُ ও بُؤْسٌ ছিল। আর যদি পূর্বের অক্ষরে كَسْرَة (যের) থাকে, তাহলে হামযাটিকে يَاء দ্বারা পরিবর্তন করা যায়। যেমন–بِيْرٌ (কূপ), شِيْتَ (তুমি চেয়েছ)। এ দু'টো মূলত شِئْتَ ও بِئْرٌ ছিল।

**দ্বিতীয় নিয়ম :** যদি কোন শব্দের প্রথমে দু'টি হামযা একত্রিত হয়, তন্মধ্যে প্রথমটি হরকত বিশিষ্ট এবং দ্বিতীয়টি সাকিন হয়, তখন দ্বিতীয় হামযাটিকে প্রথম হামযার হরকত অনুযায়ী حَرْف عِلَّت (স্বরবর্ণ) দ্বারা পরিবর্তন করা অত্যাবশ্যক। যেমন– اٰمَنَ (সে বিশ্বাস স্থাপন করল), ইহা মূলত أَأْمَنَ ছিল। অনুরূপ اُوْمِنَ (তাকে নিরাপত্তা প্রদান করা হয়েছে), ইহা মূলত أُؤْمِنَ ছিল। তদ্রূপ اِيْمَانًا (বিশ্বাস স্থাপন করা), ইহা মূলত اِئْمَانًا ছিল।

উল্লেখ্য যে, প্রথম নিয়ম অনুযায়ী হামযাটিকে পরিবর্তন করা অথবা স্বীয় অবস্থায় বহাল রাখা উভয়ই বৈধ ; কিন্তু দ্বিতীয় নিয়ম অনুযায়ী হামযাটিকে পরিবর্তন করা অত্যাবশ্যক। এ নিয়মটি সকল সীগাহতে প্রযোজ্য হবে।

**তৃতীয় নিয়ম :** যদি শব্দের মধ্যে একটি হামযা হরকত বিশিষ্ট হয় এবং তার পূর্বের অক্ষরটি সাকিন হয়, তাহলে হামযার হরকতটি পূর্বের অক্ষরে দিয়ে হামযাটিকে বিলুপ্ত করা যায়। কেননা, ইহাতে শব্দটির উচ্চারণ সহজতর হবে। যেমন– يَسَلُ (সে জিজ্ঞাসা করে), ইহা মূলত يَسْأَلُ ছিল। قَدَ فْلَحَ (সে অবশ্যই সফল হয়েছে), ইহা মূলত قَدْ اَفْلَحَ ছিল।

**চতুর্থ নিয়ম :** যদি শব্দের মধ্যে একটি হামযা যবর বিশিষ্ট হয় এবং তার পূর্বের অক্ষরটি যের বা পেশ বিশিষ্ট হয়, তাহলে হামযাটিকে পূর্বের অক্ষরের হরকত অনুযায়ী حَرْف عِلَّت (স্বরবর্ণ) দ্বারা পরিবর্তন করা যায়। যেমন- سُوَالٌ (প্রশ্ন করা), ইহা মূলত سُؤَالٌ ছিল। مِيَرٌ (শত্রুতা), ইহা মূলত مِئَرٌ ছিল।

উল্লিখিত নিয়মাবলী প্রয়োগ করার পর বলা হবে—

**مَهْمُوز فَا (আদ্যবর্ণ হামযাযুক্ত) -এর صَرْف صَغِيْر (সংক্ষিপ্ত রূপান্তর) :**

اَكَلَ يَاكُلُ اَكْلاً فَهُوَ اٰكِلٌ وَ اُكِلَ يُوكَلُ اَكْلاً فَهُوَ مَاكُولٌ اَلاَمْرُ مِنْهُ كُلْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَاكُلْ

এখানে নিয়ম অনুযায়ী اَمْر (আদেশসূচক) -এর সীগাহ اُوْكُلْ হত, কিন্তু নিয়মের বাহিরে ইহা كُلْ ব্যবহৃত হয়। তেমনিভাবে يَاْمُرُ ـ اَمَرَ হতে مُرْ এবং يَاْخُذُ ـ اَخَذَ হতে خُذْ ব্যবহৃত হয়। এ তিনটি ব্যতীত অন্য সকল مَصْدَر (ক্রিয়ামূল) নিয়ম অনুযায়ী হয়।

**مَهْمُوز عَيْن (মধ্যবর্ণ হামযাযুক্ত) -এর صَرْف صَغِيْر (সংক্ষিপ্ত রূপান্তর) :**

سَاَلَ يَسْئَلُ سُوَالاً فَهُوَ سَائِلٌ وَ سُئِلَ يُسْئَلُ سُوَالاً فَهُوَ مَسْئُولٌ اَلاَمْرُ مِنْهُ سَلْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَسْئَلْ

**مَهْمُوز لاَم (অন্তবর্ণ হামযাযুক্ত) -এর صَرْف صَغِيْر (সংক্ষিপ্ত রূপান্তর) :**

قَرَأَ يَقْرَأُ قِرَاءَةً فَهُوَ قَارِئٌ وَ قُرِئَ يُقْرَأُ قِرَاءَةً فَهُوَ مَقْرُوْءٌ اَلاَمْرُ مِنْهُ اِقْرَأْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَقْرَأْ

**লক্ষণীয় :** مَهْمُوْز -এ যে রদবদল করা হয়, তাকে تَخْفِيْف (তাখফীফ) বলে ; مُعْتَل -এ যে রদবদল করা হয়, তাকে اِعْلاَل (ই'লাল) বা تَعْلِيْل (তা'লীল) বলে, আর مُضَاعَف -এ যে রদবদল করা হয়, তাকে اِدْغَام (ইদগাম) বলে। অবশ্য সাধারণ ব্যবহারে এ সকল ক্ষেত্রেও تَعْلِيْل শব্দটি ব্যাপকভাবে ব্যবহৃত হয়।

## اَلْفَصْلُ الثَّالِثُ : তৃতীয় পরিচ্ছেদ

## تَصْرِيْفُ الْمُعْتَلِ : মু'তাল -এর রূপান্তর

আরবী ভাষায় حَرْف عِلَّت (স্বরবর্ণ) তথা و، ا، ى এ তিনটি বর্ণের উচ্চারণ কঠিন, তাই এগুলো সহজ করে উচ্চারণ করার জন্য তিনটি নিয়ম অনুসরণ করতে হয়। যথা—

১. কখনো কখনো حَرْف عِلَّت (স্বরবর্ণ) -কে লুপ্ত করা হয়।

২. কখনো কখনো এক حَرْف عِلَّت (স্বরবর্ণ) -কে অপর حَرْف عِلَّت (স্বরবর্ণ) দ্বারা পরিবর্তন করা হয়।

৩. কখনো কখনো حَرْف عِلَّت (স্বরবর্ণ) -এর হরকত দূর করে সাকিন করতে হয়।

তবে এ তিনটি حَرْف عِلَّت (স্বরবর্ণ) -এর মধ্যে وَاو উচ্চারণে সবচেয়ে কঠিন, এরপর يَـاء এবং এরপর اَلِف যা সর্বদা সাকিন হয়, এর উচ্চারণ কঠিন নয়। যেমন- مَا ও لاَ ইত্যাদি। আর যা আলিফের আকৃতিতে হরকত বিশিষ্ট বা সাকিন হয়, যা উচ্চারণে কঠিন তাকে হামযা বলে।

যেমন- اَمَرَ، سَاَلَ، قَرَأَ، رَاْس، بُؤس، ذِئْب

উল্লেখ্য যে, حَرْف عِلَّت (স্বরবর্ণ) তিনটি তিন হরকতের অনুকূলে হয়। এ জন্য وَاو -কে পেশের সমগোত্রীয়, اَلِف -কে যবরের সমগোত্রীয় এবং يَاء -কে যেরের সমগোত্রীয় বলা হয়।

## تَصْرِيْفُ الْمُعْتَلِ الْفَاءِ : মু'তালে ফা -এর রূপান্তর

مُعْتَلْ فَا (আদ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বা مِثَال -এর রূপান্তর صَحِيْح -এর রূপান্তরের অনুরূপ, তবে যে-সকল ক্ষেত্রে পার্থক্য রয়েছে, তা নিম্নে বর্ণিত হল—

**প্রথম পার্থক্য** : বাবে ضَرَبَ يَضْرِبُ এবং বাবে حَسِبَ يَحْسِبُ -এর যে কোন শব্দে فَاء كَلِمَه (আদ্যবর্ণ) وَاو হলে উক্ত وَاو টি مُسْتَقْبِل (ভবিষ্যৎকাল) -এর সীগাহতে বিলুপ্ত হয়ে যাবে। যেমন— وَجَبَ يَجِبُ ইহা মূলত وَجَبَ يَوْجِبُ ছিল। তেমনি وَمِقَ يَمِقُ ইহা মূলত وَمِقَ يَوْمِقُ ছিল।

**تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) -এর নিয়ম-কানুন :**

**প্রথম নিয়ম** : وَاو যদি يَاء এবং স্থায়ী যের -এর মাঝখানে হয় এবং يَاء -এর হরকতটি وَاو -এর সমগোত্রীয় তথা পেশ না হয়ে বিপরীত কোন হরকত তথা যবর বা যের হয়, তাহলে উক্ত وَاو টি বিলুপ্ত হয়ে যাবে। যেমন— يَعِدُ যা মূলত يَوْعِدُ ছিল।

উল্লিখিত يَعِدُ শব্দের ন্যায় تَعِدُ، اَعِدُ، نَعِدُ এ সকল সীগাহ হতেও وَاو বিলুপ্ত হয়ে যাবে, যাতে করে একই বাব হতে রূপান্তরিত বিভিন্ন শব্দসমূহের মধ্যে পার্থক্য সৃষ্টি না হয়। যদিও উপরোক্ত শব্দগুলোতে وَاو টি يَاء এবং স্থায়ী যের -এর মাঝখানে আসেনি।

আর يُوْجِبُ শব্দের মধ্যে يَاء -এর হরকত وَاو -এর অনুকূল হওয়ায় وَاو টিকে বিলুপ্ত করা হয়নি।

**লক্ষণীয়** : مُضَارِع হতে وَاو বিলুপ্ত হয়ে যাওয়ার কারণে مَصْدَر (ক্রিয়ামূল) হতেও উহা বিলুপ্ত করা বৈধ। যেমন— وَعَدَ يَعِدُ -এর মাসদার عِدَةً ইহা মূলত وَعْدٌ ছিল। তেমনিভাবে وَزَنَ يَزِنُ -এর মাসদার زِنَةً ইহা মূলত وَزْنٌ ছিল। তবে فِعْل -এর সাথে ইহার এতটুকু পার্থক্য যে, ইহার শেষে 'ة' বাড়ানো হয়।

**দ্বিতীয় নিয়ম** : فِعْل (ক্রিয়া) এবং مَصْدَر (ক্রিয়ামূল) -এর মধ্যে কোন্‌টি اَصْل (মূল) এবং কোন্‌টি فَرْع (শাখা) এ বিষয়ে কূফা এবং বসরার সরফ শাস্ত্রবিদদের মধ্যে মতানৈক্য রয়েছে। কূফাবাসী সরফীগণ تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) -এর প্রতি লক্ষ্য করে فِعْل -কে মূল এবং مَصْدَر -কে তার শাখা বলেন। কেননা, দেখা যায় যে, فِعْل -এ تَعْلِيْل হলে مَصْدَر -এ تَعْلِيْل হয়, আর فِعْل -এ تَعْلِيْل না হলে مَصْدَر -এও تَعْلِيْل হয় না। যেমন— قَامَ এ فِعْل টি মূলত قَوَمَ ছিল। وَاو -কে اَلِف দ্বারা পরিবর্তন করা হয়েছে, তাই তার মাসদার قِيَامًا -এও تَعْلِيْل হয়েছে, যা মূলত قِوَامًا ছিল। وَاو -কে يَاء দ্বারা পরিবর্তন করা হয়েছে। অপরদিকে قَاوَمَ এ فِعْل

টিতে কোন تَعْلِيْل করা হয়নি, তাই তার মাসদার قِوَامًا -এও কোন تَعْلِيْل করা হয়নি। এ দিকে লক্ষ্য করে কূফাবাসীগণ فِعْل -কে মূল বলেন।

অপরদিকে বসরাবাসী সরফীগণ اِشْتِقَاق (নির্গত হওয়া) -এর প্রতি লক্ষ্য করে مَصْدَر (ক্রিয়ামূল) -কে মূল এবং فِعْل (ক্রিয়া) -কে তার শাখা বলেন। কেননা, مَصْدَر হতে فِعْل নির্গত হয়।

**দ্বিতীয় পার্থক্য :** বাবে اِفْعَال ও اِسْتِفْعَال -এর فَاء كَلِمَه (আদ্যবর্ণ) -এ وَاو থাকলে মাসদারে এসে উক্ত وَاو টি يَاء হয়ে যায়। যেমন– اَوْقَدَ তে اِيْقَادًا এবং اِسْتِيْقَادًا

**তৃতীয় নিয়ম :** وَاو সাকিন হলে এবং তার পূর্বের অক্ষরটি যের বিশিষ্ট হলে সেই وَاو টি يَاء দ্বারা পরিবর্তিত হয়ে যাবে। যেমন– اِيْجَلْ ইহা মূলত اِوْجَلْ ছিল। অনুরূপ مِيْزَانٌ ইহা মূলত مِوْزَانٌ ছিল।

**তৃতীয় পার্থক্য :** عَلَامَت مُضَارِع (মুযারি‘ -এর চিহ্ন اَتَيْنَ -এর কোন একটি) পেশ বিশিষ্ট হলে এবং তারপর يَاء থাকলে তা وَاو দ্বারা পরিবর্তিন করতে হয়। যেমন– يُوْسِرُ ইহা মূলত يُيْسِرُ ছিল। অনুরূপ يُوْقِنُ ইহা মূলত يُيْقِنُ ছিল।

**চতুর্থ নিয়ম :** يَاء সাকিন হলে এবং তার পূর্বের অক্ষরটি পেশ হলে সেই يَاء টি وَاو দ্বারা পরিবর্তিত হয়ে যায়। যেমন– يُيْقِنُ হতে يُوْقِنُ হয়েছে।

**চতুর্থ পার্থক্য :** বাবে اِفْتِعَال -এর فَاء كَلِمَه (আদ্যবর্ণ) -এ وَاو বা يَاء হলে সেই وَاو বা يَاء -কে تَاء দ্বারা পরিবর্তন করতে হবে এবং এ تَاء -কে বাবে اِفْتِعَال -এর تَاء -এর মধ্যে ইদগাম করতে হবে। যেমন– اِتَّقَدَ ইহা মূলত اِوْتَقَدَ ছিল। অনুরূপ اِتَّسَرَ ইহা মূলত اِيْتَسَرَ ছিল।

تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করার পরবর্তী রূপান্তর—

**مُعْتَل فَا (আদ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বা مِثَال -এর صَرْف صَغِيْر (সংক্ষিপ্ত রূপান্তর) :**

وَعَدَ يَعِدُ عِدَةً فَهُوَ وَاعِدٌ وَ وُعِدَ يُوْعَدُ عِدَةً فَهُوَ مَوْعُوْدٌ اَلْاَمْرُ مِنْهُ عِدْ وَالنَّهْىُ عَنْهُ لَاتَعِدْ
اَوْقَدَ يُوْقِدُ اِيْقَادًا فَهُوَ مُوْقِدٌ وَ اُوْقِدَ يُوْقَدُ اِيْقَادًا فَهُوَ مُوْقَدٌ اَلْاَمْرُ مِنْهُ اَوْقِدْ وَالنَّهْىُ عَنْهُ لَاتُوْقِدْ
اَيْقَنَ يُوْقِنُ اِيْقَانًا فَهُوَ مُوْقِنٌ وَ اُوْقِنَ يُوْقَنُ اِيْقَانًا فَهُوَ مُوْقَنٌ اَلْاَمْرُ مِنْهُ اَيْقِنْ وَالنَّهْىُ عَنْهُ لَاتُوْقِنْ
اِتَّقَدَ يَتَّقِدُ اِتِّقَادًا فَهُوَ مُتَّقِدٌ اَلْاَمْرُ مِنْهُ اِتَّقِدْ وَالنَّهْىُ عَنْهُ لَاتَتَّقِدْ

## অনুশীলনী

১. مَهْمُوْز -এর রূপান্তরের নিয়মগুলো বর্ণনা কর।

২. حَرْف عِلَّت -কে সহজ করে উচ্চারণ করার জন্য কয়টি ও কি কি নিয়ম অনুসরণ করতে হয়? লিখ।

৩. حَرْف عِلَّت কয়টি ও কি কি? এগুলো কোন্‌টি কোন্ হরকতের অনুকূলে হয়? বর্ণনা কর।

৪. مُعْتَل فَا -এর রূপান্তরের নিয়মগুলো বিস্তারিত লিখ।

## تَصْرِيْفُ الْمُعْتَلِ الْعَيْنِ : মু'তালে আইন -এর রূপান্তর

مُعْتَل عَيْن (মধ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বা اَجْوَف -এর রূপান্তর বাবে تَفْعِيْل، تَفَعُّل، تَفَاعُل ও مُفَاعَلَه -এ চারটি বাবে صَحِيْح (ব্যঞ্জনবর্ণ) -এর রূপান্তরের ন্যায়। এ গুলো ব্যতীত অন্য সকল বাবে বেশি পরিমাণে পরিবর্তন হয়। নিম্নে এ পরিবর্তনের নিয়ম-কানুন লেখা হল।

<u>প্রথম নিয়ম</u> : وَاو কিংবা يَاء যদি হরকত বিশিষ্ট হয় এবং তার পূর্বের অক্ষরে যবর থাকে, তা হলে উক্ত وَاو বা يَاء টি اَلِف হয়ে যাবে। যেমন– قَالَ ইহা মূলত قَوَلَ ছিল ; بَاعَ ইহা মূলত بَيَعَ ছিল।

<u>দ্বিতীয় নিয়ম</u> : যদি فِعْل مَاضِى তে عَيْن كَلِمَه (মধ্যবর্ণ) وَاو হয় এবং দু' সাকিন একত্রিত হওয়ার কারণে তা বিলুপ্ত হয়ে যায়, তাহলে বাবে سَمِعَ বা বাবে حَسِبَ হলে فَاء كَلِمَه (আদ্যবর্ণ) তে যের দেয়া হবে। যেমন– خِفْنَ ইহা মূলত خَوِفْنَ ( سَمِعْنَ ওযনে) ছিল। প্রথমে وَاو টি اَلِف হয়ে দু' সাকিন একত্রিত হয়েছে, তাই উহা পড়ে গিয়েছে। বাবে سَمِعَ -এর কারণে তখন خَاء তে যের দেয়া হয়েছে। আর যদি বাবে سَمِعَ বা حَسِبَ না হয়, তাহলে فَاء كَلِمَه (আদ্যবর্ণ) তে পেশ হবে। যেমন– قُلْنَ ইহা মূলত قَوَلْنَ ছিল। وَاو টি اَلِف হওয়ার পর বিলুপ্ত হয়েছে। অতঃপর فَاء كَلِمَه তে পেশ দেয়া হয়েছে।

<u>তৃতীয় নিয়ম</u> : যদি فِعْل مَاضِى তে عَيْن كَلِمَه (মধ্যবর্ণ) টি يَاء হয় এবং দু' সাকিন একত্রিত হওয়ার কারণে তা বিলুপ্ত হয়ে যায়, তাহলে فاء كلمه (আদ্যবর্ণ) তে যের দেয়া হবে। যেমন– بِعْنَ ইহা মূলত بَيَعْنَ ছিল। يَاء টি اَلِف হওয়ার পর তা বিলুপ্ত হয়েছে। তখন فَاء كَلِمَه (আদ্যবর্ণ) তথা بَاء তে যের দেয়া হয়েছে।

<u>চতুর্থ নিয়ম</u> : যদি পেশ বিশিষ্ট وَاو বা যের বিশিষ্ট يَاء হয় এবং তার পূর্বের অক্ষর সাকিন হয়, তাহলে وَاو -এর পেশ বা يَاء -এর যের পূর্বের অক্ষরে দিয়ে দেয়া হবে। যেমন– يَقُوْلُ ইহা يَقْوُلُ ( يَنْصُرُ ওযনে) ছিল। তেমনি يَبِيْعُ ইহা يَبْيِعُ (يَضْرِبُ ওযনে ) ছিল।

<u>পঞ্চম নিয়ম</u> : যদি وَاو বা يَاء টি যবরযুক্ত হয় এবং তার পূর্বের অক্ষর সাকিন হয়, তাহলে উক্ত وَاو বা يَاء -এর যবরটি পূর্বের অক্ষরে দিতে হবে এবং উক্ত وَاو বা يَاء -কে اَلِف দ্বারা পরিবর্তন করা হবে। যেমন– يُقَالُ، يُبَاعُ ও يُخَافُ এ গুলো মূলত يُقْوَلُ، يُبْيَعُ ও يُخْوَفُ ছিল।

<u>ষষ্ঠ নিয়ম</u> : কোন اِسْم -এর মধ্যে وَاو বা يَاء যদি اَلِف زَائِدَه (অতিরিক্ত اَلِف) -এর পর আসে, তাহলে উক্ত وَاو বা يَاء টি هَمْزَه হয়ে যাবে। যেমন– قَائِلٌ ইহা মূলত قَاوِلٌ ছিল ; بَائِعٌ ইহা মূলত بَايِعٌ ছিল।

উল্লিখিত নিয়মাবলী প্রয়োগ করার পর বলা হবে—

**মُعْتَل عَيْن (মধ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বা اَجْوَف-এর صَرْف صَغِيْر (সংক্ষিপ্ত রূপান্তর) :**

قَالَ يَقُوْلُ قَوْلاً فَهُوَ قَائِلٌ وَقِيْلَ يُقَالُ قَوْلاً فَهُوَ مَقُوْلٌ الاَمْرُ مِنْهُ قُلْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَقُلْ

بَاعَ يَبِيْعُ بَيْعًا فَهُوَ بَائِعٌ وَبِيْعَ يُبَاعُ بَيْعًا فَهُوَ مَبِيْعٌ الاَمْرُ مِنْهُ بِعْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَبِعْ

خَافَ يَخَافُ خَوْفًا فَهُوَ خَائِفٌ وَخِيْفَ يُخَافُ خَوْفًا فَهُوَ مَخُوْفٌ الاَمْرُ مِنْهُ خَفْ وَالنَّهْىُ عَنْهُ لاَتَخَفْ

**مُعْتَل عَيْن (মধ্যবর্ণ স্বরবর্ণযুক্ত) বা اَجْوَف-এর صَرْف كَبِيْر (বিস্তারিত রূপান্তর) :**

বাবে نَصَرَ يَنْصُرُ হতে اَجْوَف وَاوِى (মধ্যবর্ণ وَاو স্বরবর্ণযুক্ত) -এর মাসদার اَلْقَوْلُ (কথা বলা) -এর রূপান্তর—

## بَحْث اِثْبَات فِعْل مَاضِى مَعْرُوْف

## কর্তৃবাচ্যে হাঁ-বাচক অতীতকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| قَالَ | সে (একজন পুরুষ) বলল | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَالاَ | তারা (দু'জন পুরুষ) বলল | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَالُوْا | তারা (সকল পুরুষ) বলল | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَالَتْ | সে (একজন স্ত্রী) বলল | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَالَتَا | তারা (দু'জন স্ত্রী) বলল | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قُلْنَ | তারা (সকল স্ত্রী) বলল | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قُلْتَ | তুমি (একজন পুরুষ) বললে | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) বললে | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمْ | তোমরা (সকল পুরুষ) বললে | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتِ | তুমি (একজন স্ত্রী) বললে | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) বললে | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) বললে | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُ | আমি (একজন পুং/স্ত্রী) বললাম | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| قُلْنَا | আমরা (দু'জন/সকল পুং/স্ত্রী) বললাম | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

## تَعْلِيْل : তা‘লীল

قَالَ : ইহা মূলত قَوَلَ ছিল। وَاو টি হরকত বিশিষ্ট এবং তার পূর্ববর্তী বর্ণে যবর রয়েছে, তাই وَاو টি اَلِف দ্বারা পরিবর্তিত হয়ে قَالَ হয়েছে। এ নিয়ম অনুযায়ী قَالَتَا পর্যন্ত প্রত্যেকটি সীগাহতে تَعْلِيْل হবে।

قَالَ তে تَعْلِيْل করতে কতগুলো শর্ত রয়েছে, সে শর্তগুলো হল—

১. تَعْلِيْل করার কারণে এক সীগাহ অন্য সীগাহর সাথে মিলে যাবে না। دَعَوَا এবং رَمَيَا তে এ শর্ত পাওয়া যায়নি। কেননা, تَعْلِيْل করলে এ দুটি وَاحِد-এর সীগাহর সাথে মিলে যায়, তাই এ দু'টি সীগাহতে تَعْلِيْل হবে না।

২. একই ধরনের تَعْلِيْل এ সীগাহতে আরো একবার করা হয়নি। এ শর্ত পাওয়া না যাওয়ার কারণে طَوٰى এবং رَوٰى তে اَلِف হবে না। কেননা, শেষ অক্ষরে এ একই ধরনের تَعْلِيْل করা হয়েছে।

৩. যে وَاو বা يَاء-কে বহাল রাখা অত্যাবশ্যক তা না হওয়া। যেমন– عَوِرَ، عَيِنَ، صَيِدَ তে وَاو এবং يَاء টি اَلِف হয়নি। কেননা, এগুলো اِعْوَرَّ، اِصْيَدَّ ও اِعْيَنَّ-এর অর্থে এসেছে এবং এ শব্দগুলোতে وَاو ও يَاء ঠিক রাখা অত্যাবশ্যক।

৪. যে শব্দটিতে تَعْلِيْل হবে, তা مَصْدَر (ক্রিয়ামূল) বা جَمْع (বহুবচন) হবে না। دَوَرَانٌ ও حَوَلَانٌ-এ وَاو-কে اَلِف বানানো হয়নি। কেননা, এগুলো جَمْع (বহুবচন)।

৫. وَاو এবং يَاء হরকত বিশিষ্ট ও তার পূর্বের অক্ষরে যবর, এ দু'টি বিষয় একই শব্দে হবে। فَوَعَدَ ও فَيَسَرَ তে فَاء ভিন্ন শব্দ, তাই وَاو বা يَاء টি اَلِف হয়নি।

৬. وَاو এবং يَاء-এর হরকতটি মৌলিক হবে, অন্য হরফ হতে প্রাপ্ত হবে না। যেমন– جَوَبٌ-এ وَاو-এর হরকতটি মৌলিক নয়, মূলত শব্দটি جَوْأَبٌ ছিল। هَمْزَه-এর নিয়ম অনুসারে উহা جَوَبٌ হয়েছে, তাই وَاو টি اَلِف হয়নি।

৭. وَاو এবং يَاء টি فَاء كَلِمَه (আদ্যবর্ণ) হবে না। যার ফলে تَوَسُّط তে وَاو টি اَلِف হয়নি। কেননা, وَاو টি فَاء كَلِمَه হয়েছে।

৮. وَاو এবং يَاء-এর পর মুশাদ্দাদ বা তাশদীদযুক্ত অক্ষর হবে না। এ শর্ত পাওয়া যায়নি বলে عَصَوِىٌّ-এ وَاو টি اَلِف হয়নি।

قُلْنَ : ইহা মূলত قَوَلْنَ ছিল। وَاو হরকত বিশিষ্ট এবং তার পূর্বের অক্ষরটিতে যবর আছে, তাই وَاو টি اَلِف হয়েছে, ফলে قَالْنَ হয়েছে। এখন اَلِف এবং لَام এ দু'টি সাকিন একত্রিত হওয়ায় اَلِف বিলুপ্ত হল, ফলে قَلْنَ হল। এখানে পূর্বে وَاو ছিল এবং তাতে যের ছিল না, এ কথা বোঝাতে فَاء كَلِمَه (আদ্যবর্ণ) তে পেশ দেয়া হল, ফলে قُلْنَ হল।

قُلْنَا পর্যন্ত প্রত্যেকটি সীগাহতে এ নিয়ম অনুযায়ী تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করা হবে।

## بَحْث اِثْبَات فِعْل مَاضِى مَجْهُوْل
## কর্মবাচ্যে অতীতকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| قِيْلَ | সে (একজন পুরুষ) ব্যক্ত হল | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قِيْلَا | তারা (দু'জন পুরুষ) ব্যক্ত হল | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قِيْلُوْا | তারা (সকল পুরুষ) ব্যক্ত হল | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قِيْلَتْ | সে (একজন স্ত্রী) ব্যক্ত হল | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قِيْلَتَا | তারা (দু'জন স্ত্রী) ব্যক্ত হল | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قُلْنَ | তারা (সকল স্ত্রী) ব্যক্ত হল | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قُلْتَ | তুমি (একজন পুরুষ) ব্যক্ত হলে | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) ব্যক্ত হলে | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمْ | তোমরা (সকল পুরুষ) ব্যক্ত হলে | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتِ | তুমি (একজন স্ত্রী) ব্যক্ত হলে | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) ব্যক্ত হলে | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) ব্যক্ত হলে | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قُلْتُ | আমি (একজন পুং/স্ত্রী) ব্যক্ত হলাম | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| قُلْنَا | আমরা (দু'জন/সকল পুং/স্ত্রী) ব্যক্ত হলাম | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/বহুবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

### تَعْلِيْل : তা'লীল

قِيْل : ইহা মূলত قُوِلَ ছিল। পেশ -এর পর وَاو -এর মধ্যে যের কঠিন, তাই وَاو -এর পূর্বের অক্ষর قَاف -এর পেশকে দূর করে وَاو -এর যেরটি উক্ত قَاف -এর নিচে দেয়া হল, ফলে قِوْلَ হল। এখন وَاو টি সাকিন এবং তার পূর্বে যের, তাই وَاو -কে يَاء দ্বারা পরিবর্তন করা হল, ফলে قِيْلَ হল। قِيْلَتَا পর্যন্ত প্রত্যেকটি সীগাহতে এ নিয়ম অনুযায়ী تَعْلِيْل করা হবে।

قُلْنَ : ইহা মূলত قُوِلْنَ ছিল। পেশের পর وَاو -এর নিচে যের কঠিন, তাই وَاو -এর পূর্বের অক্ষর قَاف -এর পেশকে দূর করে وَاو - এর যেরটি উক্ত قَاف -এর নিচে দেয়া হল, ফলে قِوْلْنَ

হল। এখন وَاو টি সাকিন এবং তার পূর্বে যের, তাই وَاو-কে يَاء দ্বারা পরিবর্তন করা হল, ফলে قِيْلْنَ হল। দু' সাকিন একত্রিত হওয়ার কারণে يَاء টি বিলুপ্ত হল, قِلْنَ হল। وَاو-কে বিলুপ্ত করা হয়েছে, এ কথা বোঝাবার জন্য যেরকে পেশ দ্বারা পরিবর্তন করা হল, ফলে قُلْنَ হয়ে গেল।

قُلْنَا পর্যন্ত প্রত্যেকটি সীগাহকে এ নিয়ম অনুযায়ী تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করা হবে।

## بَحْث اِثْبَات فِعْل مُضَارِع مَعْرُوْف

## কর্তৃবাচ্যে হাঁ-বাচক বর্তমান বা ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| يَقُوْلُ | সে (একজন পুরুষ) বলছে বা বলবে | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| يَقُوْلَانِ | তারা (দু'জন পুরুষ) বলছে বা বলবে | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| يَقُوْلُوْنَ | তারা (সকল পুরুষ) বলছে বা বলবে | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| تَقُوْلُ | সে (একজন স্ত্রী) বলছে বা বলবে | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| تَقُوْلَانِ | তারা (দু'জন স্ত্রী) বলছে বা বলবে | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| يَقُلْنَ | তারা (সকল স্ত্রী) বলছে বা বলবে | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| تَقُوْلُ | তুমি (একজন পুরুষ) বলছ বা বলবে | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تَقُوْلَانِ | তোমরা (দু'জন পুরুষ) বলছ বা বলবে | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تَقُوْلُوْنَ | তোমরা (সকল পুরুষ) বলছ বা বলবে | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تَقُوْلِيْنَ | তুমি (একজন স্ত্রী) বলছ বা বলবে | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تَقُوْلَانِ | তোমরা (দু'জন স্ত্রী) বলছ বা বলবে | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تَقُلْنَ | তোমরা (সকল স্ত্রী) বলছ বা বলবে | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| اَقُوْلُ | আমি (একজন পুং/স্ত্রী) বলছি বা বলব | واحد متكلم (مذكر/مؤنث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| نَقُوْلُ | আমরা (দু'জন/সকল পুং/স্ত্রী) বলছি বা বলব | جمع متكلم (مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/বহুবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

### تَعْلِيْل : তা'লীল

يَقُوْلُ : ইহা মূলত يَقْوُلُ ছিল। পেশ বিশিষ্ট وَاو-এর পূর্বে حَرْف صَحِيْح (ব্যঞ্জনবর্ণ) সাকিন, তাই وَاو-এর পেশকে পূর্বের অক্ষর قَاف-এ দেয়া হল, يَقُوْلُ হল। تَقُوْلُ পর্যন্ত প্রত্যেকটি সীগাহতে এ নিয়ম অনুযায়ী تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করা হবে। কেবল يَقُلْنَ ও تَقُلْنَ তে ভিন্ন নিয়ম রয়েছে।

يَقُلْنَ : ইহা মূলত يَقْوُلْنَ ছিল। পেশ বিশিষ্ট - وَاو এর পূর্বে حَرْف صَحِيْح (ব্যঞ্জনবর্ণ) সাকিন, তাই وَاو -এর পেশকে পূর্বের অক্ষর قَاف -এ দেয়া হল, يَقُوْلْنَ হল। وَاو এবং لَام এ দু' সাকিন একত্রিত হল, তাই وَاو -কে বিলুপ্ত করা হল, يَقُلْنَ হয়ে গেল। تَقُلْنَ তেও ঠিক একই নিয়মে تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করতে হবে।

## بَحْث اِثْبَات فِعْل مُضَارِع مَجْهُوْل

## হাঁ-বাচক বর্তমান বা ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف রূপান্তর | مَعْنٰى অর্থ | صِيْغَه রূপ | عَدَد বচন | جِنْس লিঙ্গ | شَخْص পুরুষ |
|---|---|---|---|---|---|
| يُقَالُ | সে (একজন পুরুষ) ব্যক্ত হচ্ছে বা হবে | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| يُقَالَانِ | তারা (দু'জন পুরুষ) ব্যক্ত হচ্ছে বা হবে | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| يُقَالُوْنَ | তারা (সকল পুরুষ) ব্যক্ত হচ্ছে বা হবে | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| تُقَالُ | সে (একজন স্ত্রী) ব্যক্ত হচ্ছে বা হবে | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| تُقَالَانِ | তারা (দু'জন স্ত্রী) ব্যক্ত হচ্ছে বা হবে | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| يُقَلْنَ | তারা (সকল স্ত্রী) ব্যক্ত হচ্ছে বা হবে | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| تُقَالُ | তুমি (একজন পুরুষ) ব্যক্ত হচ্ছ বা হবে | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تُقَالَانِ | তোমরা (দু'জন পুরুষ) ব্যক্ত হচ্ছ বা হবে | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تُقَالُوْنَ | তোমরা (সকল পুরুষ) ব্যক্ত হচ্ছ বা হব | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تُقَالِيْنَ | তুমি (একজন স্ত্রী) ব্যক্ত হচ্ছ বা হবে | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تُقَالَانِ | তোমরা (দু'জন স্ত্রী) ব্যক্ত হচ্ছ বা হবে | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| تُقَلْنَ | তোমরা (সকল স্ত্রী) ব্যক্ত হচ্ছ বা হবে | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| أُقَالُ | আমি (একজন পুং/স্ত্রী) ব্যক্ত হচ্ছি বা হব | واحد متكلم (مذكر/مؤنث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| نُقَالُ | আমরা (দু'জন/সকল পুং/স্ত্রী) ব্যক্ত হচ্ছি বা হব | جمع متكلم (مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/বহুবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

## تَعْلِيْل : তা'লীল

يُقَالُ : ইহা মূলত يُقْوَلُ ছিল। যবর বিশিষ্ট وَاو -এর পূর্বে حَرْف صَحِيْح (ব্যঞ্জনবর্ণ) সাকিন, তাই وَاو -এর যবর তার পূর্বের অক্ষর قَاف -এ দেয়া হল, يُقَوْلُ হল। وَاو প্রকৃতপক্ষে হরকত বিশিষ্ট ছিল,

এখন তার পূর্বের অক্ষর যবর বিশিষ্ট তাই وَاو-কে يَاء দ্বারা পরিবর্তন করা হল, ফলে يُقَالُ গঠিত হল। نُقَالُ পর্যন্ত প্রত্যেকটি সীগাহতে এ নিয়ম অনুযায়ী تَعْلِيْل (স্বরবর্ণ পরিবর্তন) করা হবে। কেবল يُقَلْنَ ও تُقَلْنَ তে ভিন্ন নিয়ম রয়েছে।

يُقَلْنَ : ইহা মূলত يُقْوَلْنَ ছিল। যবর বিশিষ্ট وَاو-এর পূর্বে حَرْف صَحِيْح (ব্যঞ্জনবর্ণ) সাকিন, তাই وَاو-এর যবর তার পূর্বের অক্ষর قَاف - এ দেয়া হল, يُقَوْلْنَ হল। وَاو প্রকৃতপক্ষে হরকত বিশিষ্ট ছিল, এখন তার পূর্বের অক্ষর যবর বিশিষ্ট, তাই وَاو-কে اَلِف দ্বারা পরিবর্তন করা হল, ফলে يُقَالْنَ হল। اَلِف এবং لَام এ দু'টি সাকিন একত্রিত হল, তাই اَلِف-কে বিলুপ্ত করা হল, يُقَلْنَ হল। تُقَلْنَ তেও ঠিক একই নিয়মে تَعْلِيْل করতে হবে। এ দু'টি সীগাহতে وَاو-কে اَلِف দ্বারা পরিবর্তন না করলেও تَعْلِيْل শুদ্ধ হবে।

## بَحْث نَفِى تَاكِيْد بِلَنْ دَر فِعْل مُسْتَقْبِل مَعْرُوْف

## কর্তৃবাচ্যে দৃঢ়তাসূচক "لَنْ" যোগে না-বাচক ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| لَنْ يُّقَوْلَ | কখনো সে (একজন পুরুষ) বলবে না | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ يُّقَوْلَا | কখনো তারা (দু'জন পুরুষ) বলবে না | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম. পুরুষ |
| لَنْ يُّقَوْلُوْا | কখনো তারা (সকল পুরুষ) বলবে না | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تَقُوْلَ | কখনো সে (একজন স্ত্রী) বলবে না | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تَقُوْلَا | কখনো তারা (দু'জন স্ত্রী) বলবে না | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ يَّقُلْنَ | কখনো তারা (সকল স্ত্রী) বলবে না | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تَقُوْلَ | কখনো তুমি (একজন পুরুষ) বলবে না | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تَقُوْلَا | কখনো তোমরা (দু'জন পুরুষ) বলবে না | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تَقُوْلُوْا | কখনো তোমরা (সকল পুরুষ) বলবে না | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تَقُوْلِىْ | কখনো তুমি (একজন স্ত্রী) বলবে না | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تَقُوْلَا | কখনো তোমরা (দু'জন স্ত্রী) বলবে না | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تَقُلْنَ | কখনো তোমরা (সকল স্ত্রী) বলবে না | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ اَقُوْلَ | কখনো আমি (একজন পুং/ স্ত্রী) বলব না | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| لَنْ نَقُوْلَ | কখনো আমরা (দু'জন/সকল পুং/ স্ত্রী) বলব না | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

## بَحْث نَفِى تَاكِيْد بَلَنْ دَر فِعْل مُسْتَقْبِل مَجْهُول

### কর্মবাচ্যে দৃঢ়তাসূচক "لَنْ" যোগে না-বাচক ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف রূপান্তর | مَعْنٰى অর্থ | صِيْغَه রূপ | عَدَد বচন | جِنْس লিঙ্গ | شَخْص পুরুষ |
|---|---|---|---|---|---|
| لَنْ يُّقَالَ | কখনো সে (একজন পুরুষ) ব্যক্ত হবে না | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ يُّقَالَا | কখনো তারা (দু'জন পুরুষ) ব্যক্ত হবে না | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ يُّقَالُوْا | কখনো তারা (সকল পুরুষ) ব্যক্ত হবে না | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تُقَالَ | কখনো সে (একজন স্ত্রী) ব্যক্ত হবে না | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تُقَالَا | কখনো তারা (দু'জন স্ত্রী) ব্যক্ত হবে না | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ يُّقَلْنَ | কখনো তারা (সকল স্ত্রী) ব্যক্ত হবে না | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَنْ تُقَالَ | কখনো তুমি (একজন পুরুষ) ব্যক্ত হবে না | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تُقَالَا | কখনো তোমরা (দু'জন পুরুষ) ব্যক্ত হবে না | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تُقَالُوْا | কখনো তোমরা (সকল পুরুষ) ব্যক্ত হবে না | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تُقَالِىْ | কখনো তুমি (একজন স্ত্রী) ব্যক্ত হবে না | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تُقَالَا | কখনো তোমরা (দু'জন স্ত্রী) ব্যক্ত হবে না | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ تُقَلْنَ | কখনো তোমরা (সকল স্ত্রী) ব্যক্ত হবে না | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَنْ اُقَالَ | কখনো আমি (একজন পুং/ স্ত্রী) ব্যক্ত হব না | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| لَنْ نُقَالَ | কখনো আমরা (দু'জন/সকল পুং/ স্ত্রী) ব্যক্ত হব না | جمع متكلم (مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

## بَحْث نَفِی جَحْد بَلَمْ دَر فِعْل مُضَارِع مَعْرُوف

### কর্তৃবাচ্যে অস্বীকৃতি জ্ঞাপক "لَمْ" যোগে না-বাচক বর্তমান বা ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| لَمْ يَقُلْ | সে (একজন পুরুষ) বলেনি | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يَقُولَا | তারা (দু'জন পুরুষ) বলেনি | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يَقُولُوا | তারা (সকল পুরুষ) বলেনি | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تَقُلْ | সে (একজন স্ত্রী) বলেনি | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تَقُولَا | তারা (দু'জন স্ত্রী) বলেনি | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يَقُلْنَ | তারা (সকল স্ত্রী) বলেনি | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تَقُلْ | তুমি (একজন পুরুষ) বলনি | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تَقُولَا | তোমরা (দু'জন পুরুষ) বলনি | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تَقُولُوا | তোমরা (সকল পুরুষ) বলনি | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تَقُولِى | তুমি (একজন স্ত্রী) বলনি | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تَقُولَا | তোমরা (দু'জন স্ত্রী) বলনি | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تَقُلْنَ | তোমরা (সকল স্ত্রী) বলনি | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ اَقُلْ | আমি (একজন পুং/ স্ত্রী) বলিনি | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| لَمْ نَقُلْ | আমরা (দু'জন/সকল পুং/ স্ত্রী) বলিনি | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

## بَحْث نَفِى جَحْد بَلَمْ دَر فِعْل مُضَارِع مَجْهُول

### কর্মবাচ্যে অস্বীকৃতি জ্ঞাপক "لَمْ" যোগে না-বাচক বর্তমান বা ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| لَمْ يُقَلْ | সে (একজন পুরুষ) ব্যক্ত হয়নি | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يُقَالَا | তারা (দু'জন পুরুষ) ব্যক্ত হয়নি | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يُقَالُوْا | তারা (সকল পুরুষ)ব্যক্ত হয়নি | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تُقَلْ | সে (একজন স্ত্রী) ব্যক্ত হয়নি | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تُقَالَا | তারা (দু'জন স্ত্রী) ব্যক্ত হয়নি | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ يُقَلْنَ | তারা (সকল স্ত্রী) ব্যক্ত হয়নি | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَمْ تُقَلْ | তুমি (একজন পুরুষ) ব্যক্ত হওনি | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تُقَالَا | তোমরা (দু'জন পুরুষ) ব্যক্ত হওনি | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تُقَالُوْا | তোমরা (সকল পুরুষ) ব্যক্ত হওনি | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تُقَالِىْ | তুমি (একজন স্ত্রী) ব্যক্ত হওনি | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تُقَالَا | তোমরা (দু'জন স্ত্রী) ব্যক্ত হওনি | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ تُقَلْنَ | তোমরা (সকল স্ত্রী) ব্যক্ত হওনি | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَمْ اُقَلْ | আমি (একজন পুং/ স্ত্রী) ব্যক্ত হইনি | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| لَمْ نُقَلْ | আমরা (দু'জন/সকল পুং/ স্ত্রী) ব্যক্ত হইনি | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

## بَحْث لَام تَاكِيْد بَانُوْن ثَقِيْلَه دَر فِعْل مُسْتَقْبِل مَعْرُوْف

### কর্তৃবাচ্যে দৃঢ়তাসূচক "لَ" এবং তাশদীদযুক্ত "نّ" যোগে ভবিষ্যৎকালীন ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْف<br>রূপান্তর | مَعْنٰى<br>অর্থ | صِيْغَه<br>রূপ | عَدَد<br>বচন | جِنْس<br>লিঙ্গ | شَخْص<br>পুরুষ |
|---|---|---|---|---|---|
| لَيَقُوْلَنَّ | নিশ্চয়ই সে (একজন পুরুষ) বলবে | واحد مذكر غائب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَيَقُوْلَانِّ | নিশ্চয়ই তারা (দু'জন পুরুষ) বলবে | تثنيه مذكر غائب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَيَقُوْلُنَّ | নিশ্চয়ই তারা (সকল পুরুষ) বলবে | جمع مذكر غائب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| لَتَقُوْلَنَّ | নিশ্চয়ই সে (একজন স্ত্রী) বলবে | واحد مؤنث غائب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَتَقُوْلَانِّ | নিশ্চয়ই তারা (দু'জন স্ত্রী) বলবে | تثنيه مؤنث غائب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَيَقُلْنَانِّ | নিশ্চয়ই তারা (সকল স্ত্রী) বলবে | جمع مؤنث غائب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| لَتَقُوْلَنَّ | নিশ্চয়ই তুমি (একজন পুরুষ) বলবে | واحد مذكر حاضر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَتَقُوْلَانِّ | নিশ্চয়ই তোমরা (দু'জন পুরুষ) বলবে | تثنيه مذكر حاضر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَتَقُوْلُنَّ | নিশ্চয়ই তোমরা (সকল পুরুষ) বলবে | جمع مذكر حاضر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَتَقُوْلِنَّ | নিশ্চয়ই তুমি (একজন স্ত্রী) বলবে | واحد مؤنث حاضر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَتَقُوْلَانِّ | নিশ্চয়ই তোমরা (দু'জন স্ত্রী) বলবে | تثنيه مؤنث حاضر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَتَقُلْنَانِّ | নিশ্চয়ই তোমরা (সকল স্ত্রী) বলবে | جمع مؤنث حاضر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| لَاَقُوْلَنَّ | নিশ্চয়ই আমি (একজন পুং/ স্ত্রী) বলব | واحد متكلم(مذكر/مؤنث) | একবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |
| لَنَقُوْلَنَّ | নিশ্চয়ই আমরা (দু'জন/সকল পুং/ স্ত্রী) বলব | جمع متكلم<br>(مذكر/مؤنث تثنيه/جمع) | দ্বিবচন/ বহুবচন | পুং / স্ত্রী | উত্তম পুরুষ |

